পড়ছিল ওখানা। একখানা চেয়ার এনে পেতে দিল মঞ্জরী।—বসুন।

—তুমি আনছ নিজে? শিউনন্দন—

গোরাবাবু বললে—তাকে তাড়িয়ে দিয়েছে মঞ্জরী। আমাকে খারাপ কথা বলেছিল। বসুন। বাবুল, তুমি নিয়ে এস একখানা চেয়ার। চা কর। মাস্টারমশাইকে খাওয়াও।

অভিভূত হয়ে পড়েছিল রীতুবাবু। এতক্ষণে বললেন—এমন হয়ে গেছেন আপনি!

গোরাবাবু—সেই গোরাবাবু—একটু হেসে বললে—কোন খেদ নেই, কোন ক্ষোভ নেই, কোন অনুশোচনা কোন গ্লানি নেই। ভোগ করলাম অনেক, দেখলাম অনেক, জানলাম অনেক। সব থেকে বড় কথা—এরই মধ্যে শাস্তি পেলাম—আমার প্রশ্নের জবাব পেয়ে গেলাম।

রীতুবাবুর অভিভূত ভাব তবু কাটে নি। সে এরপরও প্রশ্ন করলে—কতদিন—মানে—

—মাস আষ্টেক। বোধ হয় ইনফেকশন আগেই হয়েছিল। বছরখানেক আগে অলকা চলে গেল—

—চলে গেল!

—হ্যাঁ, বম্বেতে ফিল্ম-প্রডিউসার ওকে ফিল্মে হিরোইনের চান্স দেবার লোভ দেখালে—ও চলে গেল। অবশ্য বিনিময়ে তাকে তার কাছে থাকতে হবে প্রেয়সীর মত। আমাকে বললে, স্ট্রেট বললে। খুব দুই আর দুইয়ে চার মেয়ে। ভালই করেছে। এ মেয়ে তো চিরকাল আছে। তারপর বেশী মদ ধরলাম। বম্বেতে প্রথমটা ভালই করেছিলাম। অলকা চলে গেলে যেন মুক্তি পেলাম, খোলা পেলাম। বেশী জোরে ছুটলাম। প্রথমটা বুঝতে পারি নি। তারপরটা গ্রাহ্য করি নি। তারপর পড়লাম। পরপর দুটো ছবিতে ফেলিওর হলাম। ওদিকে নারী-সঙ্গলোভে সব বিক্রি করে করে সর্বস্বান্ত হলাম। শেষ কলকাতায় ফিরে একখানা খোলার ঘরে আস্তানা নিলাম। প্রতীক্ষা করছিলাম মৃত্যুর। একদিন অলকা খোঁজ করে এল। ওর দরকার ছিল। কিছু মারাত্মক কাগজ আমার হাতে ছিল। দেখে গেল—দিয়েও দিলাম তাকে। কৃতজ্ঞতাবশে—

চা এনে নামিয়ে দিল মঞ্জরী। একখানা প্লেটে কিছু মিষ্টি। নামিয়ে দিয়ে বললে—থাক না ওসব কথা।

—না না, বলে যাই। কতদিন পরে দেখা। বলি। বুঝলেন, আশ্চর্য কথা! এ জীবন নিশার স্বপন নয়। না—স্বপ্নই। তবে সহ্য করতে পারলে আশ্চর্য সুন্দর স্বপ্ন। ওঃ। শুনুন কথা। অলকার মায়া হল আমার উপর। লোকটা বড় কষ্ট পাচ্ছে। কিন্তু মঞ্জরীর উপর দুরন্ত ক্রোধ। এবং ঘৃণা। বলে কি জানেন? বলে, উনি, মঞ্জরী যাই হোক ও যা আসলে তাই। মানে বুঝেছেন? সুতরাং তার কাছে না এসে ও দয়া করে চলে গেল আমার প্রথম স্ত্রী কমলার কাছে। সে শুনে বললে, আমার তো কিছু করবার নেই। তিনি যেদিন ধর্ম ত্যাগ করে জাত ত্যাগ করেছেন সেই দিনই তো তিনি আমার কাছে মৃত। অথবা বিয়েটা বাতিল বা ডাইভোর্স হয়ে গেছে। অলকা খুব তেড়ে উঠেছিল। কমলা বলেছিল, রেগো না। চেঁচামেচি করো না। এই হিন্দু-মুসলমান দাঙ্গা সত্ত হয়ে গেছে। এখন মুসলমানের কথায় বুঝতে পারবে। ও যদি মুসলমানে জাত দিত তা হলে বলতে আসতে এ কথা? আমি তো ভালবেসে বিয়ে করি নি। ধর্মমতে বিয়ে করে তবে ভালবেসেছি—ধর্মের জন্যে। সুতরাং সে যেদিন ধর্ম ছেড়েছে, সেই দিন থেকে সে আমার কেউ নয়। খুব বড় কথা রীতুবাবু। কথাটা স্মরণ করি আর বলি, ঠিকই তো। আমি যদি মুসলমান কি ক্রীশ্চান

হয়ে যেতাম—তবে সত্যই তো কোন সম্পর্কের দাবি থাকত না। ওঃ, কমলাকে শেষ জীবনে শ্রদ্ধা করেছি। বুঝলেন? তারপর অগত্যা অলকা চিঠি লেখে মঞ্জরীকে। মঞ্জরী তখন তীর্থে যাচ্ছিল। তখন ওকে তীর্থে পেয়েছিল। কিন্তু চিঠি পেয়ে তীর্থের পোঁটলা খুলে তৎক্ষণাৎ ট্যাক্সি নিয়ে শিউনন্দন আর শোভাদিকে সঙ্গে করে সেই খোলার ঘরে হাজির। আমি খুব ক্ষিপ্ত হয়েছিলাম। মানে—না, অপরাধ ঠিক বলব না। অপরাধ নয়। আমি বিশ্বাস করি না কিছুতে—চাই না বিশ্বাস করতে। আমি বললাম, কেন যাব? যাব না। ও বললে, যাবে। যেতে হবে। তুমি আমায় ভালবাসতে—ভালবাস। আমি বললাম, আমি? আমি ভালবাসি তোমাকে?—হ্যাঁ হ্যাঁ হ্যাঁ। তুমি ভাল না বাস, আমি বাসি। সেই জোরে তুমি আমার—তোমাকে সেই জন্যে যেতে হবে। আর না বলতে পারলাম না।

একটু থেমে একটু হেসে আবার জের টেনে গেল—এসেছি। আরাম বোধ করছি। এবং সেটা আরামের জন্য নয়, শপথ করে বলছি—বিশ্বাস আমার হয়েছে—ভগবান সত্যি হোক না হোক, ভালবাসা সত্যি। মেলে এটা—সবারই মেলে রীতুবাবু। কিন্তু হয় কি জানেন, সেই পরশপাথর খোঁজা—ক্ষ্যাপার মত ভালবাসা। একটার পর একটা পিছনে ফেলে গিয়ে অকস্মাৎ একদিন অনুভব করি—পেয়েছিলাম কিন্তু মিথ্যে বলে ফেলে দিয়ে এসেছি। আমার ভাগ্যে ফেলে দিয়ে আসা ভালবাসা পিছনে পিছনে এসে বলেছে ফিরে এস। নিন, চা খান।

তারপর একটি অখণ্ড স্তব্ধতা। কথা যেন সবারই হারিয়ে গেল। বাবুলেরও। হঠাৎ গোরাবাবুই বললে—মঞ্জরী অপেরার অভিনয় মিথ্যে নয় রীতুবাবু। ওই দেখুন আপনার সাবিত্রীর খাতাখানা পড়ছিলাম। তাই তো এখন দেখছি বাস্তব জীবনে ঘটছে। আমি ঘুমিয়ে থাকি—হঠাৎ চোখ মেলি—দেখি মঞ্জরী চেয়ে রয়েছে। যখন থাকে না ঘরে আমি বাইরে আসি—পায়ের শব্দে ও ঘুরে আমার দিকে তাকায়; ওকেই দেখি। বসে আছি দুজনে—দেখছি ওর চোখ কোথাও নেই, আছে কেবল আমার এই রোগ-কুৎসিত মুখের দিকে। এরপরও কি বলা যায় সাবিত্রীর ওই কথাগুলো মিথ্যে? জীবনটাই মঞ্জরী অপেরা। আমরা সাবিত্রী পালার রিহারস্তাল দিচ্ছি।

রীতুবাবুর চোখ দিয়ে জল গড়িয়ে এল। বললে—ওয়াণ্ডারফুল বলেছেন। ওয়াণ্ডারফুল!

বাবুল বললে—এবং পালা সাকসেসফুল হবেই।

রীতুবাবু জানে এ মিথ্যে। ফলবে'না। আশীর্বাদ ফলবে না। তবু বললে—আর কয়েক মাস। মাত্র কয়েক মাস। আপনি সেরে উঠবেন। দেখবেন।

চুপচাপ দুজনে ফিরছিল। হঠাৎ রীতুবাবু বললে—দেখ ব্রাদার—

—বলুন।

—ওই গানটা আজ মিথ্যে মনে হচ্ছে।

—কোন্‌টা?

—ওই যে—এ মায়া প্রপঞ্চময়া ভবের রঙ্গমঞ্চ মাঝে—

রঙ্গের নটবর হরি যারে যা সাজান সেই তা সাজে—

—মিথ্যে কেন?

—মঞ্জরী বেশ্যার মেয়ে—তাকে তো ও'পার্টেই নামিয়েছিলেন নটবর। তাতে তো গোরাবাবুর পর অন্য কাউকে নিয়ে নবমঞ্জরী চালানো উচিত ছিল। কিন্তু নটবরের দেওয়া পার্ট ও পালটে দিলে। এক্সটেম্পোর করে গেল। প্রমটিং শুনলে না। পারলে একখানা

নাটক লিখতাম হে।

সত্য বলতে—শেষ এখানেই।

মঞ্জরী তার জীবন-নাটকটাকে প্রমটিং না শুনে যা ইচ্ছে হল তাই করে গিয়ে ওখানেই শেষ করে দিলে। তারপর আর নাটকের চলার কথা নয়। তবুও রঙ্গের নটবরের আশ্চর্য নাট্য-বোধ। তিনি নাটক শেষ না করে ছাড়েন না। এবং শেষ করেন ঠিক নিজের মতোই। সে যে কি বিচিত্রভাবে করেন তা শেষ না হলে অনুমান করা যায় না।

মাস তিনেক পর এটা মানতে হল রীতুবাবুকে। সে দিনও রীতুবাবুর কাছে এল বাবুল।—চলুন।

—কোথায় ?

—গোরাবাবু গেলেন। কাল রাত্রে শিউনা এসে চিঠি দিয়ে গেল। শিউনা আবার আপনা থেকেই এসে জুটেছে।

—গেলেন ? হাসলে রীতুবাবু। চল, শেষ সেলাম দিয়ে আসি।

মঞ্জরীর বাড়ির বারান্দাতেই গোরাবাবুর দেহ ফুল দিয়ে সাজানো হচ্ছিল। অনেক লোক। সবাই অপরিচিত। একটি মহিলা তার মাথার দিকে বসে আছেন। একটি সুন্দর ছেলে দাঁড়িয়ে আছে। মঞ্জরী কোথাও নেই।

শোভা দাঁড়িয়েছিল নিজের ঘরের বারান্দায়।

রীতুবাবু এসে বললে—শোভা ? এরা সব—

—ওই গোরাবাবুর স্ত্রী—ওই ছেলে। মঞ্জরী কদিন আগে পত্র লিখেছিল। কাল সন্ধ্যেবেলা ওদের লোক এসেছেন—গোরাবাবুকে নিয়ে যাবে কলকাতার বাসায়। তখন শেষ অবস্থা। নিয়ে যাবার উপায় নেই। সে ফিরে গেল। তারপর ওরা দল বেঁধে এল। স্ত্রী এসে মাথার শিয়রে বসল। পুরুত ওকে প্রায়শ্চিত্ত করালে। গোরাবাবু অজ্ঞান—তাকে ছুঁয়ে স্ত্রী প্রায়শ্চিত্ত করলে। মঞ্জরী আস্তে আস্তে উঠে গিয়ে ঘরের মধ্যে লুকোল। কি করবে!

রীতু বাবুল চুপ করে দাঁড়িয়েই রইল। উপরে মঞ্জরীর কাছে যাবারও উপায় নেই। দেহটা শ্মশানে নিয়ে যাবার জন্যে ফুল দিয়ে সাজানো হচ্ছিল।

মঞ্জরী নটবরের নির্দেশে এ দৃশ্যে নির্বাসিতা।

মঞ্জরী অপেরার জীবন-নাটকের এতদিনে যবনিকা নামবে।